ভ্লাডিভস্টকের উত্তরে রুষের আমুর প্রদেশ ; এখানে আমুর নদীর মুখে নিকোলাস্ক নামক রুষের বিশেষ বর্দ্ধিষ্ঠ বন্দর ও সহর। জাপগণ স্থির করিয়াছিলেন যে সাখালিন দখলেব পরেই তাঁহারা রুষের এই বন্দর অধিকার কবিয়া এখানে সেনা অবতীর্ণ করিবেন ; তাহার পর উত্তর হইতে গিয়া ভ্লাডিভস্টক আক্রমণ করিবেন। আমরা পূর্ব্বেই বলিয়াছি যে সেনাপতি ওয়ামা মুকৃডেন হইতে বহু সেনা ভ্লাডিভস্টকের দিকে প্রেরণ করিয়াছেন। তাহারা পশ্চিম হইতে এই দুর্গ আক্রমণ করিবে। দক্ষিণ দিক হইতেও সিওল ও জেনসেন হইতে জাপ-সেনাগণ ভ্লাডিভস্-টকেব দিকে অগ্রসর হইয়াছে। পূর্ব্ব দিকে সমুদ্র হইতে নিশ্চয়ই টোগো স্বয়ং আসিয়া ভ্লাডিভস্টকের ইহলীলা শেষ করিবেন।

জাপগণ সুবিধা পাইবামাত্র যে রুষেব এই দুর্গ ও বন্দর আক্রমণ কবিবেন, রুষের সে বিষয়ে কোন সন্দেহ ছিল না। তাঁহারা ১৯০৫ খৃষ্টাব্দে ফেব্রুয়ারি মাস হইতেই এ দুর্গ আরও অধিকতর দুর্ভেদ্য কবিতে-ছিলেন। ইহা পোর্টআর্থার অপেক্ষাও দুর্ভেদ্য হইয়াছিল। দুর্গের আট মাইল দূব হইতে তিন লাইন দুর্গ চারিদিকে স্থাপিত হইয়াছে। কোন কোন স্থানে চারি লাইনও আছে। সমুদ্র মধ্যে যে সকল ক্ষুদ্র ক্ষুদ্র দ্বীপ ছিল, তাহাব উপবও নানা দুর্গ নির্ম্মিত হইয়াছে।

ভ্লাডিভস্টকে ৮৫ হাজার রুষ-সেনা আছে ; ইহাদেব সহিত দুই হাজার কামান ও ৪ লক্ষ বন্দুক আছে। এখানে রুষগণ যে পবিমাণ রসদ সংগ্রহ করিয়াছেন, তাহা দুই বৎসরেও শেষ হইবে না ! জাপানি-গণ কত দিনে ও কি প্রকাবে এই ভীষণ দুর্গ অধিকাব করিবেন, জগতেব লোক তাহারই আলোচনায় ব্যগ্র।

আমরা পূর্ব্বেই বলিয়াছি যে জাপানিগণ হামজেং পর্য্যন্ত আসিয়াছেন। প্রায় ৩০ হাজাব রুষ ভ্লাডিভস্টক্ ও তুমেন নদীর মধ্যবর্ত্তী স্থানে অবস্থান করিতেছে। জাপ-সেনাপতি হাসিগাওয়া বহু সেনা লইয়া তুমেন নদীব

এ পারে আছেন,—রুষগণ আব সাহস করিয়া অগ্রসব হইতে পারিতেছে না। হাসিগাওয়া এত দিন শত্রুগণকে প্রতিবন্ধক দিয়াই নিশ্চিন্ত ছিলেন; এক্ষণে রুষের নৌবাহিনী জাপান সাগবে ধ্বংস হইলে, তিনি বুঝিলেন যে এক্ষণে তাঁহাব ভ্লাডিভস্টকেব দিকে অগ্রসব হইবাব সময় আসিয়াছে, তজ্জন্য তিনি আব কালবিলম্ব না কবিয়া তুমেন নদী পাব হইয়া অগ্রবর্ত্তী হইলেন। পশ্চিম হইতে ওয়ামাব সেনাও ভ্লাডিভস্টকেব নিকটস্থ হইল। এদিকে আড্‌মিবাল কাটাওকা সাখালিন জয়েব পরে সাই-বিরিয়াব পূর্ব্ব প্রান্তস্থিত আমুব প্রদেশে দেখা দিলেন। তিনি একটা বন্দবে এক খানা রুষ-জাহাজ বাজেয়াপ্ত কবিলেন,—পবে আব এক বন্দবে গিয়া অনেক বন্দুক ও গুলি বারুদ লইয়া, অবশেষে তিনি জাপ-যুদ্ধপোত সকল ল. আমুব নদীর মুখে আসিয়া আবির্ভূত হইলেন।

সা[illegible]য়াব এক প্রান্তে এই ব্যাপাব ঘটিতেছিল,—অপব প্রান্তে মাঞ্চুরিয়া ও সাইবিবিয়াব সন্ধিস্থলে হাববিনেব নিকট [illegible] হইতেছিল, তাহাই বলিব। রুষগণ তাইলিং হইতে বিতাড়িত হইয়াছে; কুবোপাট্‌কিন নিম্নপদস্থ হইয়াছেন,—এখন বৃদ্ধ লিনিভিচ রুষ-সম্রাটেব এ প্রদেশেব প্রধা[illegible] সেনাপতি হইয়াছেন। তিনিই এক্ষণে পলাতক রুষগণকে হাব বিনে[illegible]দিকে লইয়া যাইতেছেন।

তাইলিংয়েব পশ্চাতে কাইযুয়ান নামক ৩০ মাইল বিস্তৃত সমতল ভূমি। ইহাব মধ্যস্থলে তাইলিং হইতে ২৩ মাইল দূরে কাইযুয়ান নগব। [illegible]হার পব হইতেই ক্রমান্বয়ে পাহাড়শ্রেণী; রুষেব বেল এই উচ্চ স্থানেব উপর দিয়া ববাবব চলিয়া গিয়াছে। মধ্যে চাংতু ষ্টেষণ; এখানে প্রায় ২০ হাজাব লোকেব বাস। ইহা ছাড়াইয়া রুষের এক বৃহৎ ষ্টেষণ; ইহাব নাম কুনজুলিনা। ইহাব পর বেল লাইন হারবিনে উপস্থিত হইয়াছে।

জাপানিগণ তাইলিং পর্য্যন্ত রুষগণকে যেরূপ তাড়াইয়া আনিয়াছিলেন, এক্ষণে ততদূব আর ব্যগ্রতা প্রকাশ কবিলেন না। তাঁহারা লিওযাং ও

মুক্‌ডেন দুই স্থানেই রুষগণকে বেষ্টন করিতে চেষ্টা পাইয়াছিলেন, কিন্তু দুই বারই তাঁহাদের এ উদ্দেশ্য সফল হয় নাই। ইহা জাপ-সেনাপতিগণের অবিবেচনা বা জাপ-সেনার সাহসের অভাবে যে ঘটিয়াছে, তাহা নহে। রুষ-সৈন্য যে পরিমাণ বিস্তৃত স্থানে ব্যাপ্ত হইয়াছিল, তাহা কথনই ওয়ামার চারিলক্ষ সেনা বেষ্টন করিতে পারে না,—ছয় লক্ষ লোকেও চারিদিকে এক শত মাইল বিস্তৃত সেনা সম্পূর্ণ বেষ্টন করিতে পারিত কিনা সন্দেহ। এক্ষণে রুষ-সেনা আরও বিস্তৃত স্থানে আসিয়া পড়িয়াছে,— তাহাদিগকে বেষ্টন করা আরও কঠিন হইয়াছে।

মুক্‌ডেনে এরূপ ভীষণ ভাবে পরাজিত হইয়াও রুষগণ পরাজিত নহে; এখনও প্রায় তিন লক্ষ রুষ-সেনা হারবিনের দিকে রহিয়াছে,—তাহাদের সঙ্গে পাঁচ শতের অধিক কামানও আছে; সুতরাং জাপগণ তাইপিং হইতে বাহির হইয়া প্রথম কাইয়ুয়ান দখল করিলেন; তৎপরে হইতে ১০ দূরও অগ্রসর হইয়া চাংতুও অধিকার করিলেন। রুষগণ কি হইয়াছে . . এই দুই স্থান ত্যাগ করিয়া চলিয়া গেল,—তখন জাপ হইতে আর অগ্রসর হইল না। সেনাপতি ওয়ামা এই সকল স্থানে পাকা হইয়া বসিয়া হারবিনে রুষ-সেনার শেষ লীলা খেলার অবসান করিবার আয়োজন করিতে লাগিয়াছেন।

---

# সপ্তপঞ্চাশৎ পরিচ্ছেদ।

## হারবিনের নিকট যুদ্ধ।

সন্ধির প্রস্তাব হইয়াছে সত্য, কিন্তু জাপানিগণের রুষের কথার উপর কোন আস্থা ছিল না। তাঁহারা জানিতেন খুব সম্ভব সন্ধি হইবে না,—

তাঁহাদিগকে আবার যুদ্ধ কবিতে হইবে। এই জন্য এবার হারবিনে তাহাদিগকে নির্ম্মূল করিবার জন্য তাঁহারা মহা আয়োজন করিতেছিলেন।

এক্ষণে যুদ্ধক্ষেত্রে জাপানেব ছয় দল সেনা আছে। তাঁহাদের বামদিকে জাপানের ৪র্থ সেনাদল সেনাপতি নগির অধীনে [illegible]াছে। তাহার দক্ষিণে ওকুর দ্বিতীয় সেনাদল,—তাহার পর সেনাপতি নজুর তৃতীয় সেনাদল, তৎপরে কুবোকির প্রথম সেনাদল। তাইলিংয়ের উত্তরে চাংতু পর্য্যন্ত এই সকল জাপানী সেনাদল বিস্তৃত হইয়াছিল; তাহাদের আবও দক্ষিণে মুক্‌ডেন হইতে ৬০ মাইল পূর্ব্বে কায়ামুরা সসৈন্যে উপস্থিত আছেন। এতদ্ব্যতীত কোরিয়ার উত্তবে তুমেন নদীর ধার হইতে সেনাপতি হাসিগাওয়া বহু সেনা লইয়া ভ্লাডিভস্টকের দিকে অগ্রসর হইতে[illegible]। এতদ্ব্যতীত আড্‌মিরাল কাটাওকার জাহাজে সেনাপতি হার[illegible]না লইয়া সাখালিন দ্বীপ অধিকাব করিয়াছেন,—এক্ষণে ভিভি[illegible] ও [illegible]দল লইয়া আমুব নদীর মুখে অবতীর্ণ হই[illegible]ন।

জাপা[illegible]তন সেনাদল গঠিত হইতেছে। তাহা[illegible] দিনেব পর দিন যুদ্ধবিস্তার[illegible]বপক্ষ হইয়া উঠিতেছে। ইহার মধ্যে জাপানের ৭ দল সে[illegible]ক্ষেত্রে অবতীর্ণ হইয়াছে। ইহাদের প্রত্যেক দলে প্রায় এক লক্ষ [illegible]না আছে। মুক্‌ডেনে[illegible] পর যুদ্ধক্ষেত্রে স[illegible] লক্ষ জাপানী সেনা [illegible]সিয়াছে; আরও তিন দ[illegible] প্রস্তুত হইে[illegible],—তাহারাও শীঘ্র যুদ্ধক্ষেত্রে আগমন করিবে; সুতরাং রুষগণকে [illegible] শেষ পরাজিত করিবার জন্য জাপান অন্ততঃ দশ লক্ষ সেনা সংগ্রহ করিতে পারিবেন।

এই দশ লক্ষ জাপ-সেনাকে প্রতিরোধ করিবার জন্য রুষের এক্ষণে প্রায় সাড়ে তিন লক্ষ সেনা আছে। লিনিভিচ প্রধান সেনাপতি হইয়া এই সকল পলাতক সেনাগণকে আবার সুশৃঙ্খল করিয়া তুলিলেন। কুরোপাট্‌কিন এক্ষণে রুষের এক নম্বর সেনাদলের সেনাপতি হইয়াছেন; তাঁহার এই পদ অবনতিতে সকলেই দুঃখিত;—অন্যে হইলে কর্ম্ম পরিত্যাগ

করিত, কিন্তু তিনি এ অবমাননাতেও দেশের জন্য যুদ্ধক্ষেত্রে রহিলেন। রুষের মধ্যে তিনি যে এক জন মহাবীর তাহাতে কোন সন্দেহ নাই। রুষের ৩ নং সেনাদলের সেনাপতি বিল্ডারলিং মুকডেনের যুদ্ধে বিচক্ষণতা প্রদর্শন রিতে পারেন নাই, তজ্জন্যই তিনি পদচ্যুত হইলেন; তাঁহার স্থলে ৭০ বৎসর বয়স্ক বৃদ্ধ সেনাপতি বাতিয়ানফ্ নিযুক্ত হইলেন। কুলবার্স পূর্ব্বের ন্যায় দ্বিতীয় সেনাদলের সেনাপতিই রহিলেন!

রুষিয়া রাজ্যে চারিদিকেই একরূপ রাষ্ট্রবিপ্লব উপস্থিত হইয়াছে। ইহা সত্বেও রুষিয়া হইতে ধারাবাহিকরূপে সেনা ও রসদ আসিতেছে; সুতরাং বৃদ্ধ লিনিভিচ যে শীঘ্রই অন্ততঃ ৪।৫ লক্ষ রুষ-সেনা হারবিনের নিকট সমবেত করিতে পারিবেন, তাহাতে কোন সন্দেহ নাই।

এপ্রেল মাসের প্রথম হারবিনের পূর্ব্বে ও তাইলিং হইতে ১০০ মাইল পশ্চিমে গানজুলিং নামক স্থানে রুষ-শিবির সংস্থাপিত হইয়াছে গণ চাংতুতে ক[illegible]য়াছে। উভয় দলের সেনা অগ্রবর্ত্তী হই[illegible] লইতেছে,—[illegible] ধ্যে সামান্য যুদ্ধও ঘটিতেছে,—কি[illegible] পক্ষেরই ইহ[illegible]তে বিশেষ অনিষ্ট হইতেছে না। কায়ামুরা হারবিনের দিকে আরও ৫০ [illegible] অগ্রসর

২৪ শে [illegible] প্রল সেনাপতি [illegible] বহু সেনা চাং আক্রমণে [illegible] রিলেন;—ভী[illegible] ল, কিন্তু রুষগণ জাপগণকে পর[illegible]ত করিতে পারে[illegible] —তাহারাই ছত্রভঙ্গ হইয়া পড়িল,—যুদ্ধক্ষেত্রে তাহাদের দুই শত মৃতদেহ পতিত রহিল,—জাপানি-গণের ৩৮ জন হত ও আহত হইল।

১লা মে জুলু যুদ্ধের বাৎসরিক দিন। গত বৎসর এই দিবসে জাপ সেনা জুলু যুদ্ধে প্রথম রুষদিগকে পরাজিত করিয়াছিলেন, তজ্জন্য আজ এই ১লা মে তারিখে জাপ-সেনাগণ এক মহোৎসব করিল। মৃত বীরগণের জন্য পিতৃপূজা ও বীরপূজা মহাসমারোহে সমাহিত হইল;

তাহার পর আমোদ প্রমোদ আরম্ভ হইল। থিয়াটার, সং, যাত্রা প্রভৃতি নানা ব্যাপারে জাপানিগণ একেবারে আমোদে মাতিয়া গেল। সকলেই জানেন যে জাপানিদিগের ন্যায় এমন আমোদপ্রিয় জাতি জগতে আর দ্বিতীয় নাই। জাপানের এক প্রান্ত হইতে অপর প্রান্ত পর্য্যন্ত সর্ব্বত্রই আবাল-বৃদ্ধ-বনিতার মুখে কেবলই হাসি; তাহাদের দেখিলে বোধ হয় যে দুঃখ কি তাহা তাহারা কখন জানে না, অথচ তাহারা অতি দরিদ্র জাতি! এ যুদ্ধক্ষেত্রেও তাহাদের আমোদপ্রিয়তা, চির সরল বাল্যভাব যায় নাই! তাহারা সকলে বালকের ন্যায় আমোদ প্রমোদে নিমগ্ন হইল।

আজ জাপ-শিবির জাপানিগণ কতকটা জাপানে পরিণত করিয়াছে। সেই জাপানী কাগজের [illegible] নানা রংয়ে চারিদিক প্রফুল্লিত করিয়া ঝুলিতেছে—জাপ-সেনাগণ শিবির নানা রংয়ের কাগজের ফুলে সাজাই- [illegible] ক জাপানী নিশান উড়িতেছে। এই দূর মাঞ্চুরিয়ার [illegible] যাসাধ্য নিজ দেশের সমতুল্য করিয়া তুলি[illegible] ই নকল [illegible] একেবারে আমোদে অঙ্গ ঢালিয় [illegible] [illegible] বর্ণনা আমরা পূর্ব্বে [illegible] তাহার [illegible] বন্দুক যথাস্থানে রাখিয়া আমোদে [illegible] র্ব্বকালের এ[illegible] সামুরাই [illegible] আসি[illegible] জাপ-সে[illegible] জ থাকি পো[illegible] নাই;—[illegible] [illegible] বর্ম [illegible] ধারণ করিয়াছে;— [illegible] পূর্ব্ব[illegible] [illegible] ছে। বিস্কুটের বাক্সের টিনে বর্ম [illegible] হইয়াছে,—[illegible] গাছের তরবারি গঠিত হইয়াছে,—জাপান [illegible] হইয়াও প্রাচীন [illegible]

তাহার [illegible] হইল। এক স্থানে কুস্তি, এক স্থানে জাপানী জুজু[illegible], এক স্থানে [illegible] বিলাতি ঘুসাঘুসি চলিতে লাগিল। সকলেই প্রাণপণে বাহাদুরী দেখাইতে লাগিল! হাজার হাজার